"তাকে আপনি কি বলবেন? বলবেন কি সিস্টার ঈডিথ তাকে ভালবাসতেন?"

সিস্টার মেরী সহসা দণ্ডায়মান হইয়া তাঁহার বুকের উপর হস্ত রাখিয়া নিমীলিত নেত্রে উর্দ্ধমুখী হইয়া প্রার্থনা করিতে লাগিলেন, "ভগবান, দয়া ক'রে সিস্টার ঈডিথের মৃত্যুর আগে ডেভিড হল্‌মকে তার কাছে এনে দাও। তাকে বুঝিয়ে দাও সিস্টার ঈডিথ তাকে কত ভালবাসত! তার ভালবাসার আগুন যেন তার আত্মার কঠোরতাকে গলিয়ে দেয়। ভগবান, তার এই ভালবাসা কি ডেভিড হল্‌মের অন্তরকে গলাতে পারবে না? হে শক্তিমান, তুমি আমায় সাহস দাও, আমি যেন সিস্টার ঈডিথকে এই দুঃখ থেকে ত্রাণ করবার চেষ্টা না করি—যেন তার প্রেমের আগুনে ডেভিডের আত্মা পূত হয়। ভগবান, এই প্রেম সে অনুভব করুক—আত্মার মধ্যে স্নিগ্ধ সমীরণ-প্রবাহের মত, দেবদূতের পক্ষ-বিধূনিত বাতাসের মত, পূর্ব্বাশার তমিস্রাবিদারী নবোদিত অরুণের মত। সে যেন না ভাবে যে, আমি তাকে তার কৃতকার্য্যের ফল দেখিয়ে প্রতিহিংসা নিচ্ছি। তাকে বুঝিয়ে দাও যে, সিস্টার ঈডিথ কি নিবিড়ভাবে তার অন্তরাত্মাকে ভালবেসেছে, যে আত্মাকে সে নিজেই পিষে নষ্ট করতে চেয়েছে। হে ভগবান!—"

সিস্টার মেরী সহসা চমকিত হইয়া চক্ষু মেলিলেন। যুবকটি উঠিয়া দাঁড়াইয়া কোট গায়ে দিতেছিল।

সে ধরা গলায় বলিল, "সিস্টার মেরী, আমি তাকে আনতে চললাম তাকে না নিয়ে আমি ফিরব না।"

ডেভিড হল্‌ম দরজার পার্শ্ব হইতে জর্জকে সম্বোধন করিয়া বলিল "জর্জ, এখনও কি যথেষ্ট হয় নি? যখন আজ প্রথমে এখানে এসেছিলাম তখন ওদের কথাবার্ত্তায় মুগ্ধই হয়েছিলাম, আমার মন নরম হয়েছিল—এইভাবে কথাবার্ত্তা চললে হয়তো অনুতপ্ত হয়ে পড়তাম, কিন্তু আমার

সম্বন্ধে কথাবার্ত্তা না বলতে ওদের সাবধান করা তোমার উচিত ছিল।”

মৃত্যুযানের চালক উত্তর করিল না, ইঙ্গিতে ঘরের দিকে তাহাকে লক্ষ্য করিতে বলিল। খর্ব্বাকৃতি এক বৃদ্ধা ভিতরের ঘরের ক্ষুদ্র দরজা দিয়া সেই ঘরে প্রবেশ করিল। সে নিঃশব্দে কথোপকথননিরত দুইজনের পাশে আসিয়া গভীর আবেগে কম্পিতকণ্ঠে বলিল, “সময় হয়ে এসেছে—এখনই বুঝি সব শেষ হয়ে যাবে।”

## পঞ্চম পরিচ্ছেদ

### মৃত্যু-সম্ভাষণ

মৃত্যুশয্যায় শায়িত সিস্টার ঈডিথ সভয়ে অনুভব করিল, ধীরে ধীরে তাহার জীবন নিঃশেষিত হইয়া আসিতেছে। তাহার শারীরিক কোন যন্ত্রণা ছিল না বটে, কিন্তু মৃত্যুর কবল হইতে আত্মরক্ষা করিতে সে প্রবল চেষ্টা করিতেছিল; রোগীর সেবায় রাত্রি জাগিতে গিয়া ঘুমের সহিত সে ঠিক এমনই যুদ্ধ করিত।

ঘুম দূর করিবার জন্য মাঝে মাঝে তাহাকে উদ্দেশ করিয়া সে বলিত, তোমার প্রলোভন খুব মধুর সন্দেহ নাই, কিন্তু আমি লোভ কাটাইয়া উঠিব। ক্বচিৎ কখনও দুই-এক মিনিটের জন্য সে ঘুমে আচ্ছন্ন হইয়া পড়িত, কিন্তু চিন্তাভারাক্রান্ত মনে অবিলম্বে জাগিয়া উঠিয়া আপনার কর্ত্তব্যে মন দিয়াছে।

আজ মৃত্যুশয্যায় শুইয়া সে কত রকমের কল্পনা করিতে লাগিল। খুব ঠাণ্ডা একটা ঘর, তাহাতে একটি চওড়া পুরু বিছানা পাতা, পালকের মত নরম বালিশ, তুষার-শীতল বিশুদ্ধ হাওয়া অবাধে ঘরে

প্রবেশ করিতেছে—নিশ্বাস লইতে তাহার আর কোনও কষ্ট নাই; অপরিসীম আনন্দে তাহার হৃদয় ভরিয়া উঠিয়াছে। এই ঘরে এই লোভনীয় শয্যায় শুইয়া প্রগাঢ় ঘুমে মগ্ন হইয়া দেহের ক্লান্তি দূর করিতে সে ব্যাকুল, কিন্তু তাহার ভয় হইতেছে পাছে তাহার এই সুখনিদ্রা না ভাঙে! তাই আজিও সে ঘুমের সঙ্গে যুদ্ধ করিতে লাগিল। নিশ্চিন্ত হইয়া শান্তি ভোগ করিবার সময় এখনও তাহার আসে নাই।

ঘরের চারিদিকে চাহিয়া ঈডিথ ক্ষুব্ধ হইল; তাহার মুখে ব্যর্থ অনুযোগের ভাব ফুটিয়া উঠিল, তাহাকে অধিকতর উগ্র দেখাইতে লাগিল। তাহার দৃষ্টি যেন বলিতে লাগিল, তোমরা কি নিষ্ঠুর! আমার ঐকান্তিক প্রার্থনা পূর্ণ করিবার কোন চেষ্টাই তোমরা করিতেছ না আমি যখন সুস্থ ছিলাম, তখন বহুবার অসময়ে তোমাদের কাজে বাহির হইয়াছি; আমি যাহাকে একবার শেষ দেখা দেখিতে চাই, তাহাকে তোমরা এখনও আনিতে পারিলে না!

সে নিমীলিত নেত্রে কিসের যেন প্রতীক্ষায় জাগিয়া ছিল; এমনই নিবিষ্টচিত্তে কান পাতিয়া ছিল যে, ঘরের ভিতরকার সামান্য শব্দও সে স্পষ্ট শুনিতেছিল। সহসা তাহার মনে হইল, পাশের ঘরে কোনও আগন্তুক প্রবেশ করিয়াছে ও তাহার সহিত সাক্ষাৎ করিবার জন্য সেখানে অপেক্ষা করিতেছে। চকিতে চক্ষুরুন্মীলন করিয়া কাতরভাবে তাহার মায়ের দিকে চাহিয়া সে বলিল, "ও যে রান্নাঘরের দরজার পাশে দাঁড়িয়ে রয়েছে মা, ওকে এখানে নিয়ে এস না!"

মা উঠিয়া মাঝের দরজা খুলিয়া বাহিরের ঘরের দিকে চাহিলেন। কাহাকেও দেখিতে না পাইয়া তিনি ফিরিয়া আসিয়া মাথা নাড়িয়া বলিলেন, "ও ঘরে তো কেউ আসে নি মা, শুধু সিস্টার মেরী আর গুস্তাভসন ওখানে ব'সে আছে।"

রোগিণী দীর্ঘনিশ্বাস ফেলিয়া আবার চক্ষু মুদ্রিত করিল। কিন্তু

তাহার তখনও মনে হইতেছিল, যেন ঠিক দরজার পাশে বসিয়া কে অপেক্ষা করিতেছে! যদি তাহার জামা-কাপড়গুলি বিছানার কাছাকাছি তাহার নাগালের মধ্যে থাকিত, তাহা হইলে সে নিজে গিয়া তাহার সহিত কথা বলিত। মাকে কিছু বলিতে তাহার ভরসা হইতেছিল না; তিনি কিছুতেই তাহাকে উঠিতে দিবেন না।

অসহায় অবস্থায় শুইয়া শুইয়া সে বাহিরের ঘরে যাইবার উপায় চিন্তা করিতে লাগিল; অন্তত সে একবার ঘরখানি দেখিয়া আসিবে। তাহার দৃঢ় বিশ্বাস হইল যে, সে ওই ঘরে আসিয়াছে; সম্ভবত আগন্তুক ঠিক প্রকৃতিস্থ নাই বলিয়া তাহাকে তাহার সহিত সাক্ষাৎ করিতে দিতে মা আপত্তি করিতেছেন। হয়তো মা ভাবিতেছেন, উহার সহিত দেখা হওয়ায় কিছু ফল হইবে না; মৃত্যুকালে তাহার সহিত দেখা হওয়া না-হওয়ায় আমার কিছু যাইবে আসিবে না।

অনেক ভাবিয়া সে একটা চমৎকার উপায় স্থির করিল। "মাকে বলব, আমাকে ওই বড় ঘরে নিয়ে গিয়ে শুইয়ে দিতে, মরার আগে ঘরটি আর একবার দেখতে চাইব, মা তা হ'লে আর আপত্তি করতে পারবেন না।"

সে মাকে তাহার ইচ্ছা জ্ঞাপন করিয়া ভাবিতে লাগিল, মা তাহার চালাকি বুঝিতে পারিলেন কি না! সে ঘর পরিবর্ত্তন করিতে চায় বটে, কিন্তু হাঙ্গামা কম নয়।

মা বলিলেন, "এখানে কি খুব কষ্ট হচ্ছে ঈডিথ? অন্য দিন তো তুমি এখানে থাকতেই ভালবাসতে মা।"

পীড়িত সন্তানের খেয়াল পরিতৃপ্ত করাটা তিনি যুক্তিযুক্ত মনে করিলেন না। ঈডিথ মনে করিল, মা তাহাকে শিশু ভাবিয়া অবহেলা করিতেছেন। সেও শিশুর মত আবদার করিয়া তাঁহার ধৈর্য্যচ্যুতি ঘটাইতে চাহিল।

সে বলিল, "মা, বড় ঘরে যেতে আমার বড্ড ইচ্ছে করছে। সিস্টার মেরী আর গুস্তাভসন আমায় ব'য়ে নিয়ে যেতে পারবে। তুমি তাদের ডাক না। আমি বেশিক্ষণ ওখানে থাকব না।"

মা বলিলেন, "তুমি ও ঘরে গেলেই আবার এখানে আসবার জন্যে ছট-ফট করবে।" তিনি তাড়াতাড়ি উঠিয়া গিয়া পাশের ঘরে উপবিষ্ট গুস্তাভসন ও সিস্টার মেরীকে সঙ্গে লইয়া আসিলেন।

সিস্টার ঈডিথ শৈশবাবস্থায় যে ছোট্ট চৌকিখানিতে শুইত, আজ তাহাতেই শায়িত ছিল বলিয়া সিস্টার মেরী, গুস্তাভসন ও তাহার মা অনায়াসে তাহাকে তুলিতে পারিলেন। বড় ঘরে প্রবেশ করিয়াই সে রান্নাঘরের দরজার দিকে দৃষ্টিনিক্ষেপ করিল। সেখানে সে কাহাকেও দেখিতে পাইল না। মর্ম্মাহত হইয়া ভাবিল, সে ঠিক দেখিতেছে কি না! হতাশায় তাহার চিত্ত ভরিয়া উঠিল। আশৈশব পরিচিত মধুর স্মৃতিরঞ্জিত ঘরখানির দিকে একবারও না চাহিয়া সে চক্ষু মুদিল, এবং সঙ্গে সঙ্গে তাহার বোধ হইল যেন দরজার পাশে কেহ দাঁড়াইয়া আছে।

সে ভাবিল, "না, অসম্ভব, আমার ভুল হয় নি। ওখানটায় নিশ্চয় কেউ আছে—সে কিংবা আর কেউ।"

সে ক্ষুধিত দৃষ্টি লইয়া পুঙ্খানুপুঙ্খরূপে ঘরটি পরীক্ষা করিতে লাগিল। বহুক্ষণ স্থিরদৃষ্টিতে চাহিয়া চাহিয়া তাহার বোধ হইল, দরজার পাশে কি একটা দাঁড়াইয়া আছে; ছায়ার মতও পরিস্ফুট নয়, এ যেন উপচ্ছায়া।

মা অত্যন্ত স্নেহের সহিত তাহার উপর ঝুঁকিয়া জিজ্ঞাসা করিলেন, "এখানে এসে একটু আরাম পাচ্ছ ঈডিথ?"

ঈডিথ মায়ের গলা জড়াইয়া তাঁহার কানে কানে বলিল, সে অত্যন্ত খুশি হইয়াছে। ঘরখানিকে বিশেষ লক্ষ্য না করিয়া সে রান্নাঘরের দরজার দিকে একদৃষ্টে চাহিয়া রহিল।

সে কিছুতেই ভাবিয়া স্থির করিতে পারিল না, দরজার পাশে সে কিসের

ছায়া দেখিল ; অথচ এটা বাহির করিতেই হইবে—এ যে প্রায় তাহার জীবনমরণের সমস্যা। সে ভাবিতে লাগিল।

তিনজনে ধরাধরি করিয়া চৌকিখানি ঘরের অপর প্রান্তে বসিবার ঘরে রাখিলেন। সেই অস্পষ্ট ছায়ামূর্ত্তিটি যেখানে দণ্ডায়মান ছিল, চৌকিটি তাহার দূরতম স্থানে রক্ষিত হইল। ঈডিথ চঞ্চল হইয়া উঠিল। কিছুক্ষণ স্তব্ধ থাকিয়া ঈডিথ অস্ফুটস্বরে মায়ের কানে কানে বলিল, "এখানটা দেখা হয়েছে মা ; এবার আমায় ওই ধারটায় নিয়ে চল না!"

ঈডিথ লক্ষ্য করিল, মাতা ব্যথিত দৃষ্টি লইয়া অন্য দুইজনের মুখের পানে চাহিলেন ; তাঁহারাও বিষণ্ণ হইলেন। ঈডিথ ভাবিল চৌকাঠের পার্শ্বস্থিত ছায়ামূর্ত্তির নিকটে তাহাকে লইয়া যাইতে ইঁহারা ইতস্তত করিতেছেন। সে মূর্ত্তিটি কাহার সে বিষয়ে ক্রমশ তাহার ধারণা স্পষ্টতর হইতেছিল ; কিন্তু তাহার মনে কোনও ভয় জাগিল না ; সে তো তাহারই সঙ্গে মুখামুখি বোঝাপড়া করিতে চায়।

সে আবার কাতরভাবে মা ও বন্ধুদের দিকে চাহিল। বাধা দিতে তাঁহাদের মন সরিল না।

ঘরের ঠিক মাঝখানে আসিয়া ঈডিথ একটি অন্ধকার আকৃতির অস্পষ্ট আভাস পাইল ; তাহার হস্তস্থিত কাস্তেখানিও তাহার লক্ষ্য এড়াইল না। ডেভিড হল্‌ম সে নয়। সে কে, এতক্ষণে সে তাহা বুঝিল, এবং তাহার সহিত কথা বলিবার জন্য মনস্থির করিল।

তাহাকে আরও কাছে যাইতে হইবে ; তাহার মুখে কাঙালের মত বেদনাকাতর হাসি ফুটিয়া উঠিল। সে ইঙ্গিতে তাহাকে রান্নাঘরের অভ্যন্তরে লইয়া যাইতে বলিল। তাহার এই অস্থিরচিত্ততা দেখিয়া তাহার মা এত ব্যথিত হইলেন যে, তাঁহার দুই চোখ জলে ভরিয়া গেল। ঈডিথ একটু ম্লান হাসি হাসিল। তাহার মনে হইল, মা তাহার শৈশবের কথা স্মরণ করিয়া কাঁদিতেছেন। সে তখন নিতান্ত ছোট ; রান্নাঘরে

মা রান্না করিতেন ; সে স্টোভের সম্মুখে শান্তভাবে বসিয়া থাকিত আগুনের আঁচে তাহার মুখ রাঙা হইয়া উঠিত। বালিকা বসিয়া বসিয় স্কুলে এবং বাহিরে নূতন জ্ঞানলব্ধ বিষয়গুলির কথা অনর্গল বকিয়া যাইত আজ মা তাহার সেই শিশু-সন্তানকে যেন কোলে পাইয়াছেন, কিন্তু মৃত্যুর নিদারুণ শূন্যতা তাঁহার মনে হাহাকার তুলিতেছে।

মায়ের দুঃখে ঈডিথ দুঃখিত, কিন্তু মায়ের কথা বেশি ভাবিবার সময় নাই। জীবনের অতি সামান্য অংশ মাত্র, হয়তো মুহূর্ত্ত কয়েক আর অবশিষ্ট আছে। ইহার মধ্যেই তাহার জীবনের আরব্ধ কর্ত্তব্য সমাপ্ত করিতে হইবে, অন্য দিকে মন দিবার তাহার অবসর কোথায় ?

রান্নাঘরের সন্নিকটবর্ত্তী হইয়া দ্বারপার্শ্বে দণ্ডায়মান ছায়ামূর্ত্তিকে সে স্পষ্ট দেখিতে পাইল। লোকটির দেহ সুকৃষ্ণ-আচ্ছাদনাবৃত, মস্তক ও মুখ টুপি দিয়া ঢাকা, হাতে একখানি কাস্তে। সিস্টার ঈডিথ নিঃসংশয়ে বুঝিল, সে কে।

সে মনে মনে বলিল, "তাই তো, এ যে দেখছি মৃত্যুদূত।" দূত একটু তাড়াতাড়ি আসিয়াছে বলিয়া তাহার মনে হইলেও সে দমিল না।

ঈডিথকে নিকটে আনীত হইতে দেখিয়া মৃত্তিকাশায়িত হস্তপদবদ্ধ মূর্ত্তিটি আপনাকে সঙ্কুচিত করিয়া লুপ্ত করিয়া দিতে চাহিল, রোগিণীর দৃষ্টি হইতে সে আত্মরক্ষা করিতে চায়। সে সভয়ে দেখিল, মেয়েটি ঘন ঘন দরজার দিকে চাহিতেছে এবং যেন সে কিছু দেখিয়াছে। ঈডিথ তাহাকে দেখিতে পাইলে তাহার চরম অবমাননা হইবে। কিন্তু হল্‌মের সৌভাগ্যবশত ঈডিথের দৃষ্টি তাহার দিকে পড়িল না, সে মাত্র জর্জ্জের দিকে একদৃষ্টে চাহিয়া রহিল।

হল্‌ম দেখিল, মেয়েটি তাহাদের কাছাকাছি আসিয়া ইশারা করিয়া জর্জকে ডাকিল। জর্জ তাহার মুখাবরণ আরও খানিকটা টানিয়া দিয়া জড় প্রস্তরমূর্ত্তির মত তাহার কাছে গেল, তাহার মুখে বিন্দুমাত্র কোনও

ভাবের ছায়া ছিল না। ঈডিথ মৃদু হাসিয়া তাহাকে অস্ফুট ভাষায় অভিবাদন করিল। তাহার শয্যাপার্শ্বস্থিত জীবিতদের মধ্যে কেহ তাহার কথা শুনিতে পাইল না। সে বলিল, "দেখ, তোমাকে আমার একটুও ভয় হচ্ছে না। আমি স্বেচ্ছায় তোমার সঙ্গে যাব, কিন্তু আজ না। আমাকে আরও একদিন সময় দাও। ভগবান যে কাজের জন্যে আমায় সংসারে পাঠিয়েছিলেন, তার আরও খানিকটা বাকি আছে; আমাকে সেটা শেষ করতে দাও।"

ডেভিড হল্‌ম সন্তর্পণে মাথা তুলিয়া তাহাকে দেখিতে চেষ্টা করিল; দেখিল, তাহার অন্তরের শুচিশুভ্রতা তাহার ধ্বংসোন্মুখ দেহকেও একটা অপূর্ব্ব অপার্থিব সৌন্দর্য্যে মণ্ডিত করিয়া তাহাকে মহিয়সী করিয়া তুলিয়াছে। সেই অবর্ণনীয় সৌন্দর্য্যের পায়ে মাথা আপনি অবনত হয়; ডেভিডের কাছে তাহা এমনই লোভনীয় মনে হইল যে, সে অনিমেষ দৃষ্টিতে তাহাকে দেখিতে লাগিল।

ঈডিথ জর্জকে বলিল, "তুমি বোধ হয় আমার কথা শুনতে পাচ্ছ না, আর একটু কাছে স'রে এস; অন্যের অগোচরে আমি তোমাকে দু-চারটে কথা মাত্র বলব।"

জর্জ নত হইয়া তাহার মুখের কাছে মুখ লইয়া গেল, তাহার মস্তকাবরণ প্রায় ঈডিথের মুখস্পর্শ করিল। সে বলিল, "তুমি যত আস্তেই কথা বল, আমি শুনতে পাব।"

ঈডিথ এমন অস্ফুট নিম্নস্বরে কথা বলিতে লাগিল যে, মা, সিস্টার মেরী কিংবা গুস্তাভসন কেহই তাহার ঠোঁটের কাঁপুনি পর্য্যন্ত লক্ষ্য করিলেন না। কেবলমাত্র জর্জ ও ডেভিড হল্‌ম তাহার কথা শুনিতে লাগিল।

সে বলিল, "আমি জানি না, তুমি আমার মনের অবস্থা বুঝতে পারছ কি না। কিন্তু আমার একান্ত প্রার্থনা, আমাকে আর একদিন সময়

দিতে হবে। আমার বড্ড দরকার। মৃত্যুর পূর্ব্বে একজনের সঙ্গে আমাকে দেখা করতেই হবে, তাকে বোঝাতে হবে। তুমি জান না, আমি কি অন্যায় করেছি। আমার নিজের বুদ্ধি আর কল্পনার উপর বিশ্বাস ক'রে কি ভুলটাই না করেছি, তুমি যদি জানতে! এই অন্যায়ের বোঝা মাথায় নিয়ে আমি ভগবানের দরবারে গিয়ে দাঁড়াব কোন্ মুখে!"

সেই চরমদিনের বিচারভয়ে তাহার চক্ষু আয়ত হইল। একটি দীর্ঘনিশ্বাস লইয়া উত্তরের অপেক্ষা না করিয়া সে বলিতে লাগিল, "গোড়াতেই আমার বলা উচিত যে, যার কথা বলছি তাকে আমি ভালবাসি। তুমি কি বুঝতে পারছ? আমি তাকে ভালবাসি।"

মৃত্যুযানের চালক উত্তর দিল, "কিন্তু সিস্টার, লোকটা—"

সিস্টার ঈডিথ তাহাকে শেষ করিতে না দিয়া বলিতে লাগিল, "এ কথা যখন বলছি, তখন বুঝতে পারছ আমার তাকে প্রয়োজন কতখানি। আমি যে ওই লোকটিকে ভালবাসি—এটা স্বীকার করা আমার পক্ষে সহজ নয়। আমি এই ভেবে বিশেষ লজ্জিত, আমি এত নীচমনা হয়ে পড়েছি যে অন্যের বিবাহিত স্বামীকে ভালবেসেছি। এই দুর্ব্বলতার বিরুদ্ধে আমি অনেক যুদ্ধ করেছি, কিন্তু জয়লাভ করি নি। আমি প্রতিদিন প্রতিমুহূর্ত্তে অনুভব করেছি, আমি এত হীন যে পতিতাদের আদর্শ ও পথপ্রদর্শক না হয়ে আমি তাদেরই মত পতিত হয়েছি।"

মৃত্যুদূত এক হাত দিয়া তাহাকে শান্ত করিবার জন্য তাহার ললাট স্পর্শ করিল এবং কোনও কথা না বলিয়া মেয়েটির ব্যথিত ইতিহাস শুনিতে লাগিল।

"একজন বিবাহিত পুরুষকে ভালবাসাটাই আমার চরম গ্লানি নয়, আমার সব চাইতে দুঃখ এই যে, আমি ভালবেসেছি একজন দুর্ব্বৃত্তকে আমি জানি না কেমন ক'রে তাকে আত্মসমর্পণ করলাম। হয়তো ভেবে-

ছিলাম ওর মধ্যেও কিছু সদ্‌গুণ চাপা প'ড়ে আছে। কিন্তু আমি বার বার প্রতারিত হয়েছি। আমি নিজে নিশ্চয় পাপী, নইলে বিপথে যাব কেন! হায় হায়, তুমি কি বুঝতে পারছ না, আমি একবার শেষ চেষ্টা ক'রে মরতে চাই। নইলে আমি শান্তি পাব না। মরবার আগে আমি তার একটু পরিবর্ত্তন দেখে যেতে চাই।"

জর্জ সন্দিগ্ধভাবে বলিল, "কিন্তু তুমি কি যথেষ্ট চেষ্টা কর নি?"

সিস্টার ঈডিথ চক্ষু বুজিয়া ভাবিতে লাগিল। ক্ষণপরেই সে চক্ষু মেলিয়া জর্জের দিকে চাহিল। কি যেন নূতন আশায় তাহার মুখ উদ্ভাসিত হইয়া উঠিল।

"তুমি হয়তো ভাবছ, আমি নিজের জন্যে এত সব বলছি বা দুঃখ করছি। অন্য সবারই মত তুমিও হয়তো ভাবছ যে, তার ব্যবহারে বিরক্ত হয়ে আমি তার ভালমন্দের কথা ভাবছি না। না, আমি তারই কথা খালি ভাবছি। খানিকক্ষণ পরেই পৃথিবীর সকল মায়ার বাঁধন কেটে আমি চ'লে যাব; আমার নিজের জন্যে আর বিশেষ কিছু প্রয়োজন নেই। আজকে একটা ঘটনার কথা তোমায় বলছি, তাতে বুঝতে পারবে আমি তার সঙ্গে দেখা করতে এত ব্যাকুল কেন।"

সিস্টার ঈডিথ আবার চোখ বুজিল এবং সেই অবস্থাতেই বলিতে লাগিল, "আজকের বিকেলের ঘটনা। আমি স্পষ্ট ক'রে বুঝিয়ে বলতে পারব না, ঘটনাটা কি ক'রে সম্ভব হ'ল। এটা স্বপ্ন কি সত্য এখনও আমি ঠাহর করতে পারছি না। আজ বিকেলে আমি হাতে একটা টুকরি নিয়ে রাস্তায় বেরিয়েছিলাম, সম্ভবত কোন গরিব লোকের জন্যে খাবার নিয়ে চলেছিলাম। একটা বাড়ির উঠানে গিয়ে দাঁড়ালাম—সে বাড়িতে আর কখনও গেছি ব'লে মনে হয় না। সম্পূর্ণ অপরিচিত জায়গা। আশেপাশে মস্ত মস্ত উঁচু বাড়ি এমন পরিষ্কার পরিচ্ছন্ন আর সুন্দর যে বেশ অবস্থাপন্ন লোকের বাড়ি ব'লেই মনে হ'ল। আমি অবাক হয়ে

ভাবতে লাগলাম, খাবার নিয়ে সেই সমৃদ্ধ পল্লীতে আমি এলাম কেন! হঠাৎ দেখলাম একটা প্রকাণ্ড বাড়ির দেওয়াল ঘেঁষে একটা ছোট্ট কুঁড়ে-ঘর। সম্ভবত মুরগী রাখার ঘর হিসারে সেটা তৈরি হয়েছিল; কিন্তু সম্প্রতি সেটাতে যে মানুষ বসবাস করছে তা স্পষ্ট বুঝতে পারলাম, দেয়ালে কাগজের আর কাঠের টুকরো পেরেক দিয়ে ঠোকা; গোটা দুই-তিন ছোট্ট জানলা। ছাদে লোহার পাতের দুটো চিমনি; তার একটা দিয়ে অল্প অল্প ধোঁয়া বের হচ্ছিল; ঘরে নিশ্চয়ই লোক আছে। সম্ভবত ওইটাই গন্তব্য স্থান। একটা খাড়া কাঠের সিঁড়ি বেয়ে একটা পায়রার খোপের মত ঘরের সামনে এসে দাঁড়ালাম। দরজা খোলাই ছিল। ভেতরে মানুষের গলার আওয়াজ পেয়ে দরজায় ডাকাডাকি না ক'রে ভেতরে ঢুকে গেলাম।

"ঘরের মাঝখানে তিনটি স্ত্রীলোক গভীরভাবে কি যেন আলোচনা করছিল—আমাকে কেউ লক্ষ্য করলে না। আমি তাদের নজরে পড়বার অপেক্ষায় এক পাশে দেওয়াল ঘেঁষে দাঁড়িয়ে রইলাম। আমার মনে হ'ল, কোনও বিশেষ উদ্দেশ্য-সাধনে আমি সেখানে গেছি। ঘরখানার দুরবস্থা দেখে মনে হ'ল যেন কোনও খামার-বাড়ি। মানুষের বাসস্থান এমন বিশ্রী হতে পারে না। আসবাবপত্রের বিশেষ কোনও বালাই ছিল না—একখানি চৌকিও না। এক কোণে শতচ্ছিন্ন একটা তোষক পাতা ছিল; শোবার বিছানা হতে পারে। চেয়ার একটাও ছিল না, একটা সস্তা দেবদারু কাঠের ভাঙা টেবিল এক কোণে প'ড়ে ছিল।

"তিনজনের একজনকে হঠাৎ চিনতে পারলাম, সে ডেভিডের স্ত্রী। বুঝলাম কোথায় এসেছি। আমি যখন হাসপাতালে ছিলাম, তখন ওরা নিশ্চয়ই বাসা বদলেছে। কিন্তু ওদের অবস্থা এমন খারাপ হ'ল কি ক'রে কিছুতেই সেটা ঠিক করতে পারলাম না। আসবাবপত্র সব গেল কোথায়? সুন্দর সুন্দর ফুলের টবগুলি নেই। সেলাইয়ের কলটিই বা

কোথায় ? আরও সমস্ত জিনিস যা ডেভিডের বাড়িতে দেখেছি ব'লে মনে পড়ছিল, তার একটাও সেখানে ছিল না।

"ডেভিডের স্ত্রীকে দেখে চমকে উঠলাম—যেন হতাশার প্রতিমূর্ত্তি ; লজ্জানিবারণ করবার মতন বস্ত্রও তার ছিল না। গত বছর শীতের সময় তাকে যেমন দেখেছি, এখন তার অনেক পরিবর্ত্তন হয়েছে। দৌড়ে গিয়ে তাকে বুকে ধ'রে তার খবর জানবার জন্যে আকুল আগ্রহ হ'ল, কিন্তু দুটি অপরিচিত সম্ভ্রান্ত মহিলা তার সঙ্গে গভীর মনোযোগের সঙ্গে কি আলোচনা করছেন দেখে চুপ ক'রে দাঁড়িয়ে রইলাম ; গুরুতর কিছু যেন ঘটেছে মনে হ'ল। ব্যাপারটা অবিলম্বে বুঝে নিলাম ; ডেভিডের ছেলে দুটিকে কোনও অনাথ আশ্রমে পাঠাবার ব্যবস্থা হচ্ছে ; বাপের যক্ষ্মার ছোঁয়াচ থেকে তাদের বাঁচাতে হবে।

"আমি ঠিক বুঝতে পারলাম না, দুটি ছেলের কথা হচ্ছে কেন ! আমি জানতাম, ডেভিডের তিন ছেলে। অল্পপরেই কারণ বোঝা গেল। ডেভিডের স্ত্রীকে কাঁদতে দেখে দয়ালু মহিলাদের একজন অত্যন্ত সহানুভূতি দেখিয়ে বললেন যে, আশ্রমে তার ছেলেদের প্রায় বাড়ির মতই যত্ন হবে। ডেভিডের স্ত্রী বললে, 'ডাক্তার, আমি তা জানি। আমার এই দুর্ব্বলতা ক্ষমা করুন। ছেলেদের অন্য কোথাও না পাঠালে আমাকে এর চাইতে বেশি কাঁদতে হবে। আমার কোলের ছেলেটিকে এরই মধ্যে হাসপাতালে পাঠাতে হয়েছে। তার কষ্ট যখন দেখি তখন মনে হয় এ দুটিকে যদি কেউ দয়া ক'রে আমার কাছ থেকে সরিয়ে নিয়ে যান আমি সুখী হব এবং তাঁর কাছে কৃতজ্ঞ থাকব।'"

"ডেভিডের স্ত্রীর কথা শুনে অনুতাপে আমার মন ভ'রে গেল। ডেভিড হল্‌ম তার স্ত্রীর ও ছেলেদের কি সর্ব্বনাশটাই না করেছে ! আর এর জন্যে আসলে দায়ী আমি। আমিই তো পরামর্শ দিয়ে ওকে স্বামীর সঙ্গে বাস করতে বাধ্য করেছি। ঘরের এক কোণে দাঁড়িয়ে দাঁড়িয়ে

আমি কাঁদতে লাগলাম। আশ্চর্য্যের ব্যাপার এই যে, ঘরের আর তিনজন আমাকে লক্ষ্য করলে না।

"ডেভিডের স্ত্রী দরজার দিকে এগিয়ে যেতে যেতে বললে, 'আমি রাস্তায় গিয়ে ছেলেদের ডেকে আনছি। তারা কাছাকাছি কোথাও খেলা করছে।' আমার গা ঘেঁষে সে চ'লে গেল ; তার ছেঁড়া জামা আর শরীর আমাকে ছুঁয়ে গেল। আমি হঠাৎ বিহ্বলভাবে হাঁটু গেড়ে ব'সে তার জামার কোণে মুখ ঢেকে নিঃশব্দে কাঁদতে লাগলাম—কথা বলবার শক্তি আমার ছিল না। এই মেয়েটির উপর যে অন্যায় আমি করেছি এই সামান্য অনুতাপে তার প্রতীকার হয় না। সে যেন আমাকে লক্ষ্য করে নি—এই ভাব দেখিয়ে চ'লে গেল। প্রথমটা ভারি অবাক হলাম পরে মনে হ'ল, সে আমাকে ক্ষমা করে নি। যে তার জীবনকে এমন ভাবে নষ্ট করেছে তার সঙ্গে কথা না বলাটা তার বিশেষ অন্যায় হয় নি।

"হতভাগিনী ঘর ছেড়ে বেরিয়ে যাওয়ার আগেই মহিলাদের একজন তাকে ডেকে বললেন, 'ছেলেদের ডাকবার আগে আর একটা ব্যাপারের নিষ্পত্তি করতে হবে।' তিনি হাত-বাক্স থেকে একটা কাগজ বের ক'রে প'ড়ে শোনালেন। সেটা একটা ছাপা অনুমতিপত্র, তাতে এই মর্ম্মে লেখা ছিল যে, যতদিন তাদের বাড়িতে যক্ষ্মার ছোঁয়াচ থাকবে ততদিন এই ছেলেদের বাপ মা তাদের আশ্রম-কর্ত্তৃপক্ষের হাতে সঁপে দিচ্ছেন। এই কাগজে ছেলেদের বাবা ও মা দুজনেরই সই চাই।

"ঘরটির অন্যদিকে আর একটা দরজা ছিল—সেদিক দিয়ে ডেভিড ঘরে ঢুকল। মনে হ'ল যেন সে দরজার পাশে দাঁড়িয়ে ঘরে ঢুকবার সুযোগ খুঁজছিল। তার গায়ে সেই শতচ্ছিন্ন জামা—চোখে সেই শয়তানী দৃষ্টি তাকে দেখে মনে হ'ল যেন সমস্ত ঘটনাটি সে বেশ উপভোগ করছে—যেন এই দুঃখ-যন্ত্রণার দৃশ্যে সে খুশি হয়েছে। সে যে তার ছেলেদের কত ভালবাসে, একজনকেই হাসপাতালে পাঠিয়ে দিয়ে যা কষ্ট হচ্ছে, অন্য

দুজনকে সে কিছুতেই ছাড়তে পারবে না—ইত্যাদি কত কি ব'লে যেতে লাগল।

"ভদ্রমহিলা দুজন তার কথা বিশেষ মনোযোগ দিয়ে না শুনে শুধু এই মাত্র বললেন যে, ছেলেদের দূরে না পাঠালে তাদের বাঁচিয়ে রাখা দুষ্কর হবে। ডেভিডের স্ত্রী ঘরের দেওয়াল ঘেঁষে পাথরের মত নিশ্চল হয়ে তার স্বামীর দিকে একদৃষ্টে চেয়ে ছিল, শিকার যেমন আর্ত্ত-ব্যথিত দৃষ্টি নিয়ে শিকারীর দিকে চায়। স্পষ্ট বুঝতে পারলাম যে, যতটা অন্যায় করেছি ব'লে ভাবছিলাম তার চাইতে ঢের বেশি অন্যায় করেছি। যেন র ওপর ডেভিডের একটা গভীর ঘৃণা আছে। সে আমার কথায় সুখে-স্বচ্ছন্দে সংসার করবার আশায় তার স্ত্রীর সঙ্গে মিটমাট করতে চায় নি; শুধু স্ত্রীর ওপর অত্যাচার করবার সুবিধা পাবার জন্যেই আবার সংসার করছে।

"পিতার স্নেহ সম্বন্ধে সে ভদ্রমহিলাদের মস্ত একটা বক্তৃতা দিলে। তাঁরা বললেন যে, ডাক্তারের পরামর্শমত চ'লে সে পিতৃস্নেহের পরিচয় দিক। ছেলেদের কাছে রেখে ব্যারাম ধরিয়ে দেওয়াটা পিতৃস্নেহ নয়। তারা বাড়িতে থাকলে তাদের ছোঁয়াচ লাগবেই। ডেভিডের মনের ক্রূর অভিসন্ধি ওঁরা টের না পেলেও আমি তা স্পষ্ট অনুভব করলাম। ছেলেদের মঙ্গলে তার কিছু যায় আসে না, আসলে সে তাদের কাছে রেখে কষ্ট দিতে চায়।

"স্বামীর এই দুরভিসন্ধি বুঝতে পেরে স্ত্রী উন্মত্তের মত ভয়ানক আর্ত্তনাদ ক'রে উঠল, 'ও খুনে, আমাকে আর ছেলেদের একেবারে মেরে না ফেলে ও ছাড়বে না। এমনই ক'রেই আমার ওপর ও শোধ নিচ্ছে।'

"ডেভিড হলুম বিষম বিরক্তিতে তার দিক থেকে চোখ ফিরিয়ে বললে, 'মোট কথা ও কাগজে আমি সই করছি না।' মহিলা দুজন রাগ ক'রে অনুরোধ ক'রে তাকে বোঝাতে চেষ্টা করলেন। ডেভিডের স্ত্রী

উত্তেজিত হয়ে তাকে গালাগালি দিতে লাগল। ডেভিডের মন গল্‌ না। সে শান্ত নিশ্চিন্তভাবে দাঁড়িয়ে রইল। বললে, ছেলেদের না হ'ে তার চলবে না। সব শুনে যন্ত্রণায় আমি অধীর হয়ে উঠলাম। মহিল দুজন রাগে লাল হয়ে উঠলেন, ডেভিডের স্ত্রী অকথ্য ভাষায় তাকে গা দিতে লাগল; আমি দুঃখে অভিভূত হয়ে কাঁদতে লাগলাম। ওরা তে কেউ ওকে ভালবাসে না, আমি ভালবাসি ব'লেই ব্যথা পেলাম। ঘরে কোণ থেকে ছুটে গিয়ে তাকে অনুরোধ করবার ইচ্ছা হ'ল, কিন্তু আমি নড়তে পারলাম না। কে যেন আমাকে ওই জায়গায় জোর ক'রে ধ'ে রেখেছে, এ রকম একটা অদ্ভুত ভাব আমার মনে এল। পরে ভাবলাম কি হবে এর সঙ্গে তর্ক ক'রে, একে বোঝাতে চেষ্টা ক'রে—একে সৎপথে আনার একমাত্র উপায় ভয় দেখানো। ওর স্ত্রী কিংবা আর দুজনে কেউ ওকে ভগবানের দোহাই পাড়ে নি, তাঁর ক্রোধ যে এই পাপের জন্যে তাকে দ'গ্ধে মারবে, সে কথাও কেউ বললে না। আমার মনে হ'ল, ঈশ্বরের বজ্র আমার হাতে, কিন্তু আমি তা প্রয়োগ করতে অক্ষম।

"ঘরের মধ্যে সকলেই কিছুক্ষণ চুপচাপ। মহিলা দুজন যাবার জন্যে প্রস্তুত হলেন। তাঁদের কিংবা ডেভিডের স্ত্রীর চেষ্টায় কোনও ফল হ'ল না। ডেভিডের স্ত্রী নির্ব্বাকভাবে গভীর হতাশায় দাঁড়িয়ে রইল। আমি কথা বলবার জন্যে প্রবল চেষ্টা করলাম—মনের কথাগুলো যেন জিভকে পুড়িয়ে দিচ্ছিল। আমি বলতে চাইলাম, 'শয়তান তুমি কি মনে কর তোমার মনের কথা আমরা কেউ বুঝি নি? আমি আমার মৃত্যুর পূর্ব্বক্ষণে ঈশ্বরের বিচার-সিংহাসনের তলায় আমার সঙ্গে সাক্ষাৎ করতে তোমাকে ডাকছি। সেই পরম বিচারকর্ত্তার কাছে আমি তোমাকে অভিযুক্ত করছি। তোমার সন্তানদের হত্যা করার চেষ্টার জন্যে তোমার বিরুদ্ধে আমি সাক্ষী দেব।'

"যখন এই কথা বলবার জন্য ব্যগ্র হয়েছি, তখনই দেখি আমি

ডভিডের ঘরে দাঁড়িয়ে নেই, আমার মায়ের ঘরে বিছানায় শুয়ে মৃত্যুর প্রতীক্ষা করছি। তখন থেকে আমি ডেভিডকে কতবার ডেকে পাঠালাম, কিন্তু সে এখানে এল না।”

সিস্টার ঈডিথ যতক্ষণ এই গল্প বলিতেছিল, ততক্ষণ তাহার চক্ষু মুদ্রিত ছিল। এখন সে আয়ত চোখ মেলিয়া গভীর বেদনার সহিত জর্জের দিকে চাহিল।

ক্ষণকাল স্তব্ধ থাকিয়া সিস্টার ঈডিথ কাতরভাবে বলিয়া উঠিল, “দেখ, তার সঙ্গে একটিবার দেখা না হ’লে আমি মরতে পারব না, তুমি নিশ্চয়ই আমাকে এ অবস্থায় নিয়ে যেতে চাইবে না—তার স্ত্রীপুত্রের কথা ভেবেও আমায় একটু সময় দাও।”

ডেভিড হল্‌ম অবাক হইয়া জর্জকে দেখিতে লাগিল। অদ্ভুত লোক তা! মুমূর্ষু মেয়েটিকে একটি কথা বলিলেই তো চুকিয়া যায়! জর্জ তো বলিয়া দিলেই পারে যে, ডেভিড হল্‌মের আত্মারাম খাঁচাছাড়া হইয়াছে; এই দুনিয়ার লীলা-খেলাতে তার এখন ‘প্রবেশ নিষেধ’; স্ত্রীপুত্রের অনিষ্ট তো দূরের কথা! তা না, জর্জ আসল কথাটা গোপন রাখিয়া মেয়েটাকে আরও যন্ত্রণা দিতেছে—একেই তো বেচারা দুঃখে অবসন্ন হইয়া পড়িয়াছে।

জর্জ জিজ্ঞাসা করিল, “সিস্টার ঈডিথ, ডেভিড হল্‌মের উপর তোমার কি কোনও জোর খাটবে মনে কর? সে অতি নির্ম্মম, হৃদয়হীন—সহজে তার মন গলবে না। তুমি আজ শুয়ে শুয়ে যে-ঘটনা প্রত্যক্ষ করেছ সেটা আসলে হয়তো সত্যি নয়। তার প্রতিহিংসা কতটা বীভৎস হতে পারে—তার মনের রাগ কাজে খাটাতে পারলে সে কি করতে পারে, তুমি তারই পরিচয় পেয়েছ।”

সিস্টার ঈডিথ চীৎকার করিয়া উঠিল, “না, না, অমন কথা ব’লো না—আমার ভারী কষ্ট হয়।”

মৃত্যুযানের চালক বলিল, "আমি তাকে তোমার চাইতেও ভাল ক'রে জানি। ডেভিড হল্‌ম কেমন ক'রে এতটা অধঃপতনে গেল ইতিহাসও আমি জানি। সে বরাবর এমনটি ছিল না।"

সিস্টার ঈডিথ ব্যাকুলভাবে বলিয়া উঠিল, "সেকথা শুনতে আমার বড্ড ইচ্ছে করছে—তুমি বল। হয়তো সমস্তটা শুনে আমি তাকে ভা ক'রে চিনতে পারব।"

জর্জ বলিতে লাগিল, "অনেকদিন আগের কথা। ডেভিড ত এ শহরে আসে নি ; তখন প্রায় সন্ধ্যে হয়ে এসেছে, জেলখানা ে একজন কয়েদী খালাস পেয়ে বাইরে এসে দাঁড়াল ; জেলখানার দরজা তার জন্যে কেউ অপেক্ষা ক'রে ছিল না। মূঢ়ের মত, সে সেখাে দাঁড়িয়ে রইল। তার মনে তখনও একটু ক্ষীণ আশা জাগছিল—কে হয়তো আসবে তার এই দুঃখ-মুক্তির সময় অভিনন্দন জানাতে। ছা পাওয়াতে যে আনন্দ তার হচ্ছিল, সে একলা যেন সেটা উপভোগ করে পারছিল না ; এই সুখের সময় তার মন সঙ্গী খুঁজছিল। মদ খে মাতলামি করার জন্যে লোকটার কয়েদ হয়েছিল।

"লোকটার দুর্ভাগ্য—সে বাইরে এসেই একটা মর্ম্মান্তিক আঘা পেলে ; সে খবর পেলে যে, তার কয়েদ-অবস্থায় তার ভাই অধঃপতনে ধাপে ধাপে দ্রুত নামতে শুরু করে, শেষে একদিন মাতাল হয়ে একা লোককে খুন ক'রে বসে ; সম্প্রতি সে জেলে আছে। জেলখানায় ে ঘুণাক্ষরেও ব্যাপারটা জানতে পারে নি ; জেলের ধর্ম্মযাজকই প্রথম তাে খবরটা দিয়ে তার ছোট ভাই যে কুঠরিতে আটক ছিল, সেখানে নি গেলেন। সে তখন হাতকড়া-লাগানো অবস্থায় চুপটি ক'রে ব'সে ছিল- জেলের কুঠরির ভেতরেও তাকে হাতকড়া দিয়ে রাখতে হয়েছিল, কার সে শান্তভাবে জেলে থাকতে চায় নি। ভাইয়ের কাছে নিয়ে গি যাজকটি তাকে জিজ্ঞেস করলেন, 'ওকে চিনতে পারছ কি ?' ভাইকে এ

অবস্থায় দেখে কয়েদ-খালাস লোকটা মর্ম্মাহত হ'ল; ভাইকে সে প্রাণ ভ'রে ভালবাসত। ধর্ম্মযাজক বললেন, 'এই লোকটাকে আরও বহুকাল জেলে থাকতে হবে, কিন্তু ডেভিড হল্‌ম, আমরা সবাই জানি, আসলে তোমারই এই শাস্তি হওয়া উচিত ছিল, কারণ তুমিই ওকে প্রলোভন দেখিয়ে বিপথে নিয়ে গেছ; তুমি এমন ভাবে তার সর্ব্বনাশ করেছ যে, ভাল-মন্দ বোধ ওর একেবারে নষ্ট হয়েছে।'

"তার ভাই কয়েদঘরে ফিরে যাওয়া পর্য্যন্ত ডেভিড কোনরকমে নিজেকে সামলে ছিল, কিন্তু ভাই যাওয়ার সঙ্গে সঙ্গে সে ছোট ছেলের মত ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে লাগল, এমন কান্না সে বড় হয়ে কাঁদে নি। সে মনে মনে প্রতিজ্ঞা করলে যে, বিপথে আর কখনও যাবে না। এর আগে সে কল্পনাও করতে পারে নি, তার পাপের ফলে তার পরম স্নেহের পাত্র ভাইকে এভাবে যন্ত্রণাগ্রস্ত হতে হবে। ভাইয়ের কথা ভাবতে ভাবতে স্ত্রীর কথা ও তার ছেলেদের কথা ডেভিডের মনে প'ড়ে গেল। তার মনে হ'ল, তাদেরও নিশ্চয়ই দুরবস্থার একশেষ হয়েছে; সে দ্বিতীয়বার প্রতিজ্ঞা করলে যে, তার নিজের দুষ্ট ব্যবহারে আর কখনও সে স্ত্রীপুত্রকে কষ্ট দেবে না। সেই রাত্রিতেই সে তার স্ত্রীর কাছে শপথ করবে, সে সম্পূর্ণ নতুন ক'রে জীবন গ'ড়ে তুলবে।'

"কিন্তু সে তার স্ত্রীকে জেলের দরজায় দেখতে পেলে না, রাস্তাতেও তার সঙ্গে সাক্ষাৎ হ'ল না। বাড়ি গিয়ে সে যখন দরজায় ঘা দিলে, তখনও তার স্ত্রী এসে তার অভ্যর্থনা করলে না—ডেভিড হতাশভাবে দাঁড়িয়ে ভাবতে লাগল, কই এমন তো কখনও হয় নি, সে যখনই বিদেশ গেছে স্ত্রী উৎকন্ঠিত চিত্তে তার প্রতীক্ষা করেছে—আজ একি হ'ল! নানারকমের বিপদের ভয়ে তার বুক দুরদুর করতে লাগল। সে কি তবে আর নেই—না, তা কখনই হতে পারে না, সে যখন জীবনের ধারা বদলে ফেলবার জন্যে মনস্থির করেছে, তখনই কি এতটা যন্ত্রণা তাকে সহ্য করতে হবে?

"না, সে মিছে ভাবছে! সে জানত, তার স্ত্রী কোথাও যাবার সময় পাপোষের নীচে চাবি রেখে যেত, সে হাতড়িয়ে ঠিক জায়গায় চাবি পেলে। দরজা খুলে সে হতভম্ব হয়ে গেল—ভাবলে, সে স্বপ্ন দেখছে বুঝি! ঘরখানা প্রায় একেবারে খালি, সামান্য দু চারটে মাত্র জিনিস আছে—স্ত্রী বা ছেলেপুলেদের কোনও চিহ্ন নেই।

"তার মনে হ'ল, যেন বহুদিন সে ঘরে কেউ বাস করে নি, ঘরে আগুন জ্বালা হয় নি, খাবারের কোনও ব্যবস্থা নেই, জ্বালানি কাঠ—এমন কি জানলায় পরদা পর্য্যন্ত নেই। সে পাগলের মত তার প্রতিবাসীদের কাছে খবর জানতে গেল। সম্ভবত তার অবর্ত্তমানে সে অসুখে পড়ে; তাকে বোধ হয় কেউ হাসপাতালে নিয়ে গেছে। প্রতিবাসীরা বললে, তার স্ত্রীর ব্যারাম-স্যারাম কিছু হয়েছিল ব'লে তো তারা জানে না, সে তো ভালই ছিল। তবে সে গেল কোথায়?—তারা সে খবর জানে না।

"ডেভিড দেখলে, তার এই দুরবস্থা দেখে তার প্রতিবাসীরা বেশ একটু আমোদ পাচ্ছে—তার দিকে কটাক্ষ করতেও ছাড়ছে না। তাদের ভাবটা—যাবে আবার কোন্ চুলোয়, সুবিধা পেয়ে মাগী ছেলেপুলে আর জিনিসপত্র নিয়ে ভেগেছে; স্বামী কয়েদখানা থেকে ফিরবে ব'লে তার ভারি মাথাব্যথা কি না! ডেভিডের চারদিকে সব কেমন খালি খালি বোধ হতে লাগল, যেন সে শূন্য মরুভূমির মধ্যে একলা প'ড়ে আছে। স্ত্রী কাছে ফিরে আসবে এই কল্পনায় তার মনে কি সুখটাই না হচ্ছিল—সে কি ব'লে স্ত্রীর কাছে ক্ষমা চাইবে তা পর্য্যন্ত মনে মনে তালিম দিয়ে এসেছিল। সত্যি সত্যি তার ভাল হবার ইচ্ছা হয়েছিল তার এক প্রাণের দোস্ত ছিল—লোকটা ভদ্রবংশের হ'লেও একেবারে ব'য়ে গিয়েছিল। সে মনে মনে শপথ করেছিল, তার সঙ্গে আর মিশবে না। অবিশ্যি সে যে শুধু তার বদ্‌স্বভাবের জন্যে তার কাছে যেত তা নয়—লোকটার পেটে বিদ্যেও ছিল অনেক। সে পরদিন থেকে তার

পুরানো মনিবের কাছে গিয়ে কাজ নেবে ব'লেও ঠিক করেছিল—তার ছেলেদের ও স্ত্রীর জন্যে সে ভূতের মত খাটবে; এবার থেকে, বউ ছেলে যাতে ভাল কাপড়-চোপড় পরতে পারে, ভাল খেতে পারে, তার ব্যবস্থা করবে—তাদের একটুকুও অভাবে ফেলবে না। এমন সময় তার অকৃতজ্ঞ স্ত্রী তাকে পরিত্যাগ ক'রে গেল!

"সে রাগে আর দুঃখে ছটফট করতে লাগল; এক-একবার তার মনে ভারি রাগ হতে লাগল; স্ত্রীর নিষ্ঠুরতার কথা ভেবে সে গরগর করতে লাগল। হ্যাঁ, সে যদি ব'লে ক'য়ে সকলের সামনে চ'লে যেত তার কিছু বলবার ছিল না—সে তো যথেষ্ট সহ্য করেছে। তা না ক'রে সে চোরের মত পালিয়েছে—তাকে কোনও খবর না দিয়ে। শূন্য ঘরে তাকে এমনই ক'রে ফিরে আসতে হ'ল! একটু খবর দিয়ে গেলেই তো হ'ত; তা হ'লে ব্যাপারটা এত মর্ম্মান্তিক হ'ত না। এজন্যে সেই অকৃতজ্ঞ মেয়েটাকে ক্ষমা করা চলে না।

"তাকে তার সমস্ত প্রতিবাসীর সামনে অপদস্থ হতে হ'ল; লোকে তাকে দেখলেই মুচকি হেসে চ'লে যেত। সে মনে মনে প্রতিজ্ঞা করলে, এই হাসি সে বন্ধ করবে। তার স্ত্রীকে সে খুঁজে বের করবেই—তার পর তাকে ঠিক এমনই ভাবে জব্দ করবে—না, এর চাইতে ঢের বেশি জব্দ করবে, তাকে সমঝিয়ে দেবে তিলে তিলে দগ্ধ হওয়া কাকে বলে।

"সেই নিরানন্দ জীবনের এই হ'ল তার সান্ত্বনা—স্ত্রীকে একবার হাতে পেলে তার ওপর প্রতিহিংসা কেমন ভাবে নেবে তার মাথায় খালি সেই কথাই জাগতে লাগল। তারপর পুরো তিন বছর ধ'রে সে স্ত্রীর খোঁজে পাগলের মত ঘুরেছে; তার মনে পাক খেতে খেতে এই প্রতিহিংসা নেবার ইচ্ছাটা একটা ব্যারামে দাঁড়িয়ে গিয়েছিল। সে পথে পথে একলা ঘুরেছে—প্রতিদিন তার রাগ আর হিংসা বেড়েই চলেছিল।

একবার যদি স্ত্রীর দেখা পায় তা হ'লে তাকে কি ভাবে যন্ত্রণা দেবে তার নানারকম চমৎকার ফন্দিও সে বের ক'রে রেখেছিল।"

শীর্ণকায়া মুমূর্ষু ঈডিথ নিঃশব্দে মৃত্যুদূতের এই কাহিনী শুনিতেছিল—তাহার রক্তহীন মুখে মুহূর্ত্তে মুহূর্ত্তে ভাববিপর্য্যয় হইতেছিল; সে আর থাকিতে পারিল না; বেদনাকাতরকণ্ঠে সেই ছায়ামূর্ত্তিকে বাধা দিয়া বলিয়া উঠিল, "থাম থাম, আর ব'লো না, আমি আর সইতে পারছি না। হায় হায়, আমি কি ভীষণ অন্যায় করেছি! এর জবাবদিহি করব কেমন ক'রে ভেবে পাচ্ছি না। আমিই ওদের মিলন ক'রে দিলাম! স্ত্রীর সঙ্গে দেখা না হ'লে ওর পাপ এত বেশি হ'ত না।"

মৃত্যুযানের চালক গম্ভীর ভাবে উত্তর দিল, "থাক, আর বেশি বলবার প্রয়োজন নেই। আমি শুধু এইটুকু বলতে চাই—আর সময় চাওয়া বৃথা, তুমি এর কোনও প্রতিকার করতে পারবে না।"

ঈডিথ উচ্ছ্বসিত হইয়া বলিয়া উঠিল, "না না, আমি পারব, তুমি একটু সময় দাও। এমন ভাবে আমি মরতে পারব না—সামান্য কয়েক মুহূর্ত্তের জন্যে তোমায় অনুরোধ করছি। তুমি জান আমি তাকে ভালবাসি—এই মুহূর্ত্তে তাকে যত ভালবাসছি আর কখনও আমি এত ভালবাসি নি।"

ভূমিশায়িত ছায়ামূর্ত্তিটি চঞ্চল হইয়া উঠিল। যতক্ষণ তাহারা কথা বলিতেছিল, সে নির্নিমেষ নেত্রে সিস্টার ঈডিথকে দেখিতেছিল। তাহার মুখের প্রত্যেকটি কথা সে যেন পান করিতেছিল—মুখের প্রত্যেকটি ভাব সে যেন মনে গাঁথিয়া লইতেছিল—যেন অজানা অনন্ত ভবিষ্যতের পথে ইহাই মাত্র তাহার সম্বল। ঈডিথ যাহা বলিয়াছে, যতই কেন তাহার বিরুদ্ধে হউক, সে মুগ্ধ হইয়া শুনিয়াছে; ঈডিথের বেদনা, ঈডিথের সহানুভূতি তাহার জর্জ্জরিত হৃদয়ে প্রলেপের মত স্নিগ্ধতা আনিয়াছে। তাহার প্রতি তাহার মনে এক অজানিত ভাব উচ্ছ্বসিত

হইয়া উঠিতেছিল, ইহার কি নাম সে জানে না; সে শুধু এইটুকু মাত্র বুঝিল, ইহার হাতে সে সব কিছু সহ্য করিতে পারিবে। এইটুকু মাত্র সে জানিল যে, তার মত একজন হতভাগ্য কাপুরুষকে ভালবাসিতে স্বর্গের দেবতারা পারেন কি না সন্দেহ,—অথচ যে তাহাকে মৃত্যুর কোলে টানিয়া আনিয়াছে তাহাকেই সে ভালবাসিয়াছে। যতবার ওই নারী তাহাকে ভালবাসে বলিয়া স্বীকার করিয়াছে, ততবারই তাহার আত্মা এক অননুভূত আনন্দে শিহরিয়া উঠিয়াছে, ইহার কল্পনাও সে কখনও করিতে পারে নাই। ডেভিড জর্জের দৃষ্টি আকর্ষণ করিতে অনেক চেষ্টা পাইল, কিন্তু জর্জ তাহার দিকে চাহিল না, উঠিতে চেষ্টা করিয়া সে অসহ্য যন্ত্রণায় পীড়িত হইল।

সে লক্ষ্য করিল, সিস্টার ঈডিথ কি যেন দুর্ব্বিষহ বেদনায় শয্যায় পড়িয়া ছটফট করিতেছে। সে দুই হাত অঞ্জলিবদ্ধ করিয়া জর্জের নিকট ব্যাকুল প্রার্থনা জানাইতেছে, কিন্তু জর্জের মুখ জড় পাষাণের মত ভাব-লেশশূন্য।

জর্জ অবশেষে বলিল, “সময় দিতে আমার কোন আপত্তি ছিল না, কিন্তু আমি জানি তুমি বৃথাই সময় চাইছ—তুমি কিছুই করতে পারবে না।”

এই বলিয়া মৃত্যুদূত জীবনের সমাপ্তিমন্ত্র উচ্চারণ করিবার জন্য একটু আনত হইল—দেহ হইতে মুক্তি পাইবার জন্য আত্মাকে আহ্বান করিবার মন্ত্র।

সেই মুহূর্ত্তে ডেভিডের অস্পষ্ট ছায়ামূর্ত্তি বহুকষ্টে মুমূর্ষু ঈডিথের সন্নিকটবর্ত্তী হইল। সে প্রাণপণ শক্তিতে আপনার বন্ধনমোচন করিয়াছে। এই প্রচেষ্টায় যে অসহ্য বেদনা সে পাইয়াছে, তাহা কখনও মুহূর্ত্তের জন্য কল্পনায় আনিতে পারে নাই। ইহার জন্য অনন্ত কাল তাহাকে যন্ত্রণা পাইতে হইবে, তা হউক, কিন্তু তাহার সহিত সাক্ষাতের জন্য

সিস্টার ঈডিথ ব্যাকুল ; তাহার এই বেদনা ও প্রার্থনাকে সে বৃথা হইতে দিবে না। সে জর্জের অলক্ষ্যে সিস্টার ঈডিথের শয্যার অপর পার্শ্বে গিয়া তাহাকে স্পর্শ করিবার জন্য হস্ত প্রসারিত করিল।

যদিও সেই রক্তমাংসবিহীন ছায়া-হস্তের স্পর্শানুভূতি জাগাইবার ক্ষমতা ছিল না—তবু সিস্টার ঈডিথ তাহার উপস্থিতি অনুভব করিল; ব্যাকুল আগ্রহে সে মুখ ফিরাইল; দেখিল, তাহারই পাশে নতজানু হইয়া তাহার প্রেমাস্পদ—তাহার ওষ্ঠ মৃত্তিকা চুম্বন করিতেছে। মুখ তুলিয়া চাহিবার সাহস ডেভিডের ছিল না, কিন্তু তাহার যে অদৃশ্য স্পর্শহীন হাতখানি তাহার হাতে আলিঙ্গনবদ্ধ ছিল—তাহার দ্বারাই তাহার প্রেম, তাহার কৃতজ্ঞতা এবং তাহার অন্তরের নিবিড় প্রীতি ব্যক্ত হইতেছিল।

রোগিণীর মুখ অপূর্ব্ব আনন্দে উদ্ভাসিত হইয়া উঠিল ; সে তাহার মা ও বন্ধুদ্বয়ের দিকে দৃষ্টি ফিরাইল ; এতক্ষণ তাহাদিগের কাছে সে একটিও বিদায়ের কথা বলিবার অবসর পায় নাই ; তাহার এই দৃষ্টি যেন তাহার এই অপূর্ব্ব ভাগ্য-পরিবর্তনের আনন্দে মাতার ও সখীদের সহানুভূতি কামনা করিতেছিল। সে মাটির দিকে হস্ত নির্দ্দেশ করিল—তাঁহারা যেন তাহার মনস্কামনা পূর্ণ হইয়াছে দেখিয়া তাহার আনন্দের ভাগ পাইতে পারেন, যেন তাঁহারা দেখিতে পান যে তাহার ডেভিড আসিয়াছে—সে তাহারই পদতলে অনুতপ্তচিত্তে বসিয়া।

সেই মুহূর্ত্তে কৃষ্ণাবরণাচ্ছাদিত মৃত্যুদূত তাহার দিকে ঝুঁকিয়া পড়িয়া বলিয়া উঠিল, "স্নেহের বন্দী, কারাগার ত্যাগ করিয়া আইস।"

সিস্টার ঈডিথ শয্যায় এলাইয়া পড়িল—একটি গভীর দীর্ঘনিশ্বাসের সঙ্গে সঙ্গে তাহার প্রাণবায়ু বাহির হইয়া গেল।

ডেভিড হল্‌মকেও যেন সেই মুহূর্ত্তে কে টানিয়া লইয়া গেল—যে অদৃশ্য অথচ ক্লেশকর বন্ধনে সে বদ্ধ ছিল, তাহা আবার তাহার হাত দুইখানিকে বাঁধিয়া ফেলিল। তাহার পা মুক্ত রহিল। জর্জ ক্রোধজড়িত স্বরে

বলিল, এই অবাধ্যতার জন্য তাহাকে অনন্তকাল কষ্ট ভোগ করিতে হইত, পুরাতন বন্ধুত্বের খাতিরে এবার সে তাহাকে মাপ করিল।

সে বলিল, "আমার সঙ্গে এখনই চ'লে এস—এখানকার কর্ত্তব্য শেষ হয়েছে, আমরা যাকে নিতে এসেছিলাম সে এসেছে।"

জর্জ্জ প্রবল বলে ডেভিডকে টানিয়া লইয়া চলিল। ডেভিডের মনে হইল, উজ্জ্বলকায় কাহারা যেন সেই ঘরে প্রবেশ করিল—যেন সিঁড়িতে তাহাদের দেখা গেল, বাইরের পথেও যেন তাহারা ছিল, কিন্তু জর্জ্জ এমনই বেগে তাহাকে লইয়া যাইতেছিল যে, সে কিছুই ঠিকমত বুঝিতে পারিল না।



## ষষ্ঠ পরিচ্ছেদ

### মৃত্যুর পরে

ডেভিড হল্‌ম হতাশভাবে মৃত্যুযানের ভিতর পড়িয়া রহিল। নিদারুণ ক্রোধে তাহার সমস্ত চিত্ত তিক্ত হইয়া উঠিতেছিল,—এ ক্রোধ পৃথিবীর আর কাহারও বিরুদ্ধে নয়, নিজের উপরে তাহার রাগ হইতেছিল। সে কি একটু আগে পাগল হইয়া গিয়াছিল? নহিলে, সিস্টার ঈডিথের পদতলে মুখ গুঁজিয়া অনুতপ্ত, ক্ষুব্ধ পাপীর মত ব্যবহার সে করিল কেন? ছি ছি, জর্জ্জ কি মনে করিল! সে নিশ্চয় তাহার এই দুর্ব্বলতায় হাসিয়াছে। পুরুষ যদি পুরুষ নামের যোগ্য হইতে চায়, নিজের কৃতকর্ম্মের ফলভোগ করিতে কুণ্ঠিত হইলে তাহার চলিবে না—সে তো জানিয়া শুনিয়া জীবনের প্রত্যেকটি কার্য্য সম্পাদন করিয়াছে। একটা সামান্য মেয়ে তাহাকে ভালবাসে—এই কথা শুনিয়াছে বলিয়াই কি তাহার জীবনের অন্য সব কিছু ত্যাগ করিতে হইবে? তাহার হঠাৎ এরূপ মতিভ্রম ঘটিল কেন?

সেও ভালবাসিল নাকি? কিন্তু সে নিজে তো মরিয়াছেই—মেয়েটাও এইমাত্র মরিয়া গেল! মড়ার সঙ্গে মড়ার প্রেমটাই বা কেমনতর?

শহরের বাহিরে যাওয়ার একটা রাস্তা ধরিয়া জর্জের খোঁড়া ঘোড়া ধীরে ধীরে চলিতে লাগিল। বাড়ির সংখ্যা ক্রমশ কমিয়া আসিতে লাগিল, রাস্তার আলো অনেকখানি দূরে দূরে দেখা যাইতে লাগিল তাহারা প্রায় শহরের প্রান্তসীমায় আসিয়া পড়িয়াছে, একটু পরেই বাড়ি কি রাস্তার আলো আর দেখা যাইবে না।

শহরের পথের শেষ আলোটির সন্নিকটবর্ত্তী হইতেই ডেভিডের মনে একটা অবসন্নতা আসিল—শহর ছাড়িয়া যাইবার জন্য একটা অস্পষ্ট ব্যথা সে অনুভব করিল; যেন সে এমন কোনও জিনিস ত্যাগ করিয়া চলিয়াছে যাহা তাহার অত্যন্ত প্রিয়। তাহার কষ্ট হইতে লাগিল।

যে মুহূর্ত্তে মনে মনে সে এই অস্বাচ্ছন্দ্য অনুভব করিল, ঠিক সেই মুহূর্ত্তেই জীর্ণ গাড়িখানার চাকার বীভৎস কান্না আর কাঠের ঘর্ঘর শব্দকে ছাপাইয়া কাহার যেন কণ্ঠস্বর সে শুনিতে পাইল—সে ঘাড় তুলিয়া ভাল করিয়া শুনিবার চেষ্টা করিল।

জর্জ যেন কাহার সহিত কথা বলিতে বলিতে চলিয়াছে—সেও সম্ভবত এই গাড়িরই একজন আরোহী। ইহাকে এতক্ষণ ডেভিড লক্ষ্য করে নাই।

শুধু একটু মৃদু মধুর স্বর—যেন অন্তরের নিবিড় ব্যথায় অতি ক্ষীণ ভাবে কণ্ঠ হইতে বাহির হইতেছিল। ডেভিড চমকিয়া উঠিল; কিন্তু কাহাকেও দেখিতে পাইল না।

সে বলিতেছিল, "আমি আর তোমার সঙ্গে যাব না। তাকে আমার অনেক কথাই বলবার ছিল, কিন্তু সে শুনল কই? রাগে আর হিংসায় জর্জ্জরিত হয়ে সে ওই প'ড়ে রয়েছে। আমাকে সে দেখতে পাচ্ছে না, সম্ভবত, আমার কথাও সে শুনতে পাচ্ছে না, তুমি দয়া ক'রে আমার হয়ে তাকে ব'লো যে, তার সঙ্গে দেখা করার ইচ্ছা আমার ছিল, কিন্তু

আমাকে এখান থেকে এখুনই নিয়ে যাবে—আমার এই মূর্ত্তি নিয়ে তার সামনে আর কখনও উপস্থিত হতে পারব না।"

জর্জ জিজ্ঞাসা করিল, "কিন্তু যদি সে কোনও দিন অনুতপ্ত ও ব্যথিত হয়?"

গভীর বেদনায় কম্পমান কণ্ঠে অদৃশ্য ঈডিথ বলিয়া উঠিল, "তুমিই তো এইমাত্র বললে অনুতাপ সে কখনও করবে না—কিছুরই জন্যে নয়। তাকে ব'লো যে, আমার ইচ্ছা ছিল অনন্তকাল আমরা দুজনে একসঙ্গে থাকব, কিন্তু তা আর হ'ল কই! এই মুহূর্ত্ত হতে আমরা চিরকালের জন্যে বিচ্ছিন্ন হব।"

জর্জ আবার প্রশ্ন করিল, "তাহার দুষ্কর্ম্মের জন্য যদি কখনও সে প্রায়শ্চিত্ত করে?"

ব্যথাকাতর কণ্ঠে ঈডিথ বলিল, "তাকে জানিও এর বেশি আর তার সঙ্গে যাবার অধিকার আমার নেই। আমার হয়ে তাকে তুমি আমার বিদায়-সম্ভাষণ দিও।"

জর্জ ছাড়িল না, তবু জিজ্ঞাসা করিল, "কিন্তু সে যদি নিজেকে সৎপথে চালিত ক'রে সম্পূর্ণ ভিন্ন লোক হয়ে যায়?"

দূর হইতে একটি আর্ত্তকণ্ঠের অস্পষ্ট স্বর শোনা গেল, "তাকে ব'লো আমি তাকে ভালবাসব—অনন্তকাল। আর কোন আশা আমি দিতে পারি না।"

এই কথোপকথন শুনিতে শুনিতে ডেভিড নতজানু হইয়া বসিল। সে সহসা প্রবল চেষ্টায় দণ্ডায়মান হইয়া কি যেন ধরিতে গেল—ঠিক কিসের দিকে সে হস্ত প্রসারণ করিল, সে নিজেই বুঝিল না, কিন্তু অনুভব করিল যেন তাহার হস্ত কি স্পর্শ করিল, তাহার শিথিল মুষ্টি ভেদ করিয়া কি যেন একটা অসীম শূন্যে মিলাইয়া গেল, তাহার মনে হইল তাহা যেন অত্যুজ্জ্বল আলোক-শিখা—যেন এক স্বপ্নাতীত সৌন্দর্য্যের শিখা।

নিজেকে শৃঙ্খলমুক্ত করিয়া লইয়া ডেভিড এই অদৃশ্য পলাতক সৌন্দর্য্যের পশ্চাতে ধাবমান হইতে চাহিল, কিন্তু সামান্য শৃঙ্খল বা বন্ধনের অতিরিক্ত কি যেন একটা অশরীরী শক্তি তাহাকে বাধা দিল, সে পক্ষাঘাতগ্রস্তের মত পড়িয়া রহিল।

প্রেম আসিয়া তাহার সমস্ত চিত্তকে অধিকার করিল ; কিন্তু এ প্রেম অশরীরী আত্মার অনন্ত নিবিড় প্রেম। পৃথিবীর মানব-মানবীর প্রেম ইহার ক্ষুদ্র অনুকরণ মাত্র। সিস্টার ঈডিথের মৃত্যুশয্যার পাশে এই প্রেম একবার তাহার চিত্তে ঝলকিয়া উঠিয়াছিল। তখন হইতেই এই অন্তরাগ্নিতে সে তিলে তিলে দগ্ধীভূত হইতেছিল। আগুন জ্বলিতেছে—বহ্নিমান কাষ্ঠখণ্ড অঙ্গারে পরিণত হইয়া রক্তবর্ণ ধারণ করিতেছে, কেহ এই পরিবর্তন লক্ষ্য করে না বটে, কিন্তু মাঝে মাঝে অগ্নিশিখা প্রজ্জ্বলিত হইয়া স্মরণ করাইয়া দেয় যে সমস্ত পুড়িয়া ছাই হইবে, কিছুই অবশিষ্ট থাকিবে না। ডেভিডের মনেও এই অগ্নিশিখা সবেগে দাহকার্য্য সমাধা করিতেছিল ; ডেভিডের সমস্ত দেহ অঙ্গারের মত রক্তবর্ণ ধারণ করিতে করিতে সহসা জ্বলিয়া উঠিয়াছে। ডেভিডের অন্তরের এই প্রেমাগ্নিশিখা এখনও দাউ দাউ করিয়া জ্বলে নাই বটে, কিন্তু সেই সামান্য আলোকেই সে দেখিল তাহার প্রিয়তমা অপূর্ব্ব বেশ ধারণ করিয়া কোন্ অদৃশ্য স্বপ্নলোকে মিলাইয়া গেল ; সে শক্তিহীন পঙ্গুর মত পড়িয়া রহিয়া হতাশায় দগ্ধ হইতে লাগিল, এই দেবাত্মার অনুসরণ করিবার ইচ্ছাও সে মনে আনিতে পারিল না ; তাহার সান্নিধ্য লাভ করিবার অধিকার তাহার কোথায় ?

নিবিড় অন্ধকার ভেদ করিয়া মৃত্যুযানখানি চলিতে লাগিল। পথের উভয় পার্শ্বেই গভীর গগনস্পর্শী অরণ্য—পথ অত্যন্ত অপ্রশস্ত ; বনের বৃক্ষচূড়া ভেদ করিয়া আকাশের চিহ্নমাত্র দেখা যাইতেছিল না। হল্‌মের মনে হইল, গাড়ি অতি ধীরে চলিতেছে। গাড়ির চাকার আওয়াজ বীভৎসতর শুনাইতে লাগিল—এই একটানা শব্দের মাঝে ডেভিড নিজের

অন্তরের অন্তস্তল খুঁজিয়া দেখিতে লাগিল—হায়, সে কি নিঃসহায় শক্তি-হীন ! এই অনন্ত যাত্রা তাহার কবে সমাপ্ত হইবে ?

জর্জ সহসা লাগাম টানিয়া ধরিল, গাড়িখানি থামিয়া গেল, চাকার কর্কশ শব্দও থামিল। ডেভিড একটু আরাম পাইয়া মৃত্যুযানের চালকের দিকে চাহিল। জর্জ মর্মভেদী কাতর স্বরে চীৎকার করিয়া বলিয়া উঠিল, "যে যন্ত্রণা আমি অহরহ পলে পলে অনুভব করিতেছি, যে নিদারুণ ক্লেশ ভবিষ্যতে আমাকে পাইতে হইবে—এ সব কিছুই আমি গ্রাহ্য করি না, শুধু আমাকে অনিশ্চয়তার চরম যন্ত্রণা হইতে রক্ষা কর। আমি কোথায় চলিয়াছি আমাকে জানিতে দাও। হে ঈশ্বর, তুমি যে আমাকে মর-জগতের অন্ধকার হইতে মুক্তি দিয়াছ, সেজন্য তোমাকে নমস্কার। আমি সমস্ত দুঃখ-যন্ত্রণার মধ্যেও তোমাকে বন্দনা করিব, কারণ তুমি আমাকে অনন্ত জীবন পাইবার অধিকার দিয়াছ।"

আবার গাড়ি চলিল—চাকার কান্না শুরু হইল। মৃত্যুদূতের কাতর প্রার্থনা ডেভিডের মনকে স্বপ্নাবিষ্ট করিয়া তুলিল—সে এই কথাগুলি ভুলিতে পারিতেছিল না। সে জীবনে এই প্রথম তাহার বন্ধুর প্রতি সহানুভূতিসম্পন্ন হইল।

সে ভাবিল, জর্জের সাহস আছে বটে, যদিও এই কদর্য্য পেশা হইতে মুক্তি পাইবার কোনও আশা তাহার নাই, তবুও সে একবারও অনুযোগ করিল না।

এই যাত্রার আর শেষ ছিল না ; তাহারা কি অনন্ত পথের পথিক হইয়াছে !

বহুক্ষণ কাটিয়া গেল, ডেভিডের মনে হইল যেন তাহারা এক দিন এক রাত্রি ধরিয়া পথ চলিয়াছে। এক বিস্তীর্ণ প্রান্তরের মধ্যে তাহারা আসিয়া পড়িল—ঊর্দ্ধে অনন্ত নীলাকাশ যেন হাসিতে উদ্ভাসিত হইয়া উঠিয়াছে, নীল আকাশের কোলে কৃত্তিকানক্ষত্রপুঞ্জের মধ্যে অর্দ্ধচন্দ্র রাত্রির যাত্রা শুরু করিয়াছেন।

ঘোড়ার গতি এমন কমিয়া আসিল যে মনে হইল যেন সেই প্রান্তরের উপর দিয়া সে হামাগুড়ি দিয়া চলিয়াছে। প্রান্তরটি যখন অতিক্রান্ত হইল ডেভিড চাঁদের দিকে চাহিয়া বুঝিতে চেষ্টা করিল সেই বিস্তীর্ণ প্রান্তর পার হইতে কতখানি সময় লাগিল। কিন্তু আশ্চর্য্য ব্যাপার! চাঁদ যেখানে ছিল ঠিক সেখানেই আছে। ইহা কেমন করিয়া সম্ভব?

গাড়ি চলিতে লাগিল—অরণ্য ও প্রান্তর ভেদ করিয়া অজানিত, অনির্দ্দিষ্ট পথে। বহুক্ষণ পরে পরে ডেভিড আকাশে দৃষ্টি উত্তোলন করিয়া দেখিতে লাগিল চন্দ্রদেব কৃত্তিকানক্ষত্রপুঞ্জকে ছাড়িয়া গিয়াছেন কি না। সে বিস্মিত হইয়া প্রতিবারেই দেখিল চন্দ্র নিশ্চল হইয়া যথাস্থানেই রহিয়াছে।

ডেভিড অবাক হইল। এইমাত্র সে যে ভাবিল তাহারা এক দিন এক রাত্রি পথ চলিয়াছে, তাহাই বা কি করিয়া সম্ভব হয়! রাত্রির অবসানে ভোর হইয়া আবার সন্ধ্যা আসে নাই—সেই এক অনন্ত রাত্রিই তাহাদিগকে ঘিরিয়া রহিয়াছে।

ঘণ্টার পর ঘণ্টা তাহারা চলিয়াছে বটে, কিন্তু সময়ের যেন পরিবর্ত্তন হয় নাই; সৃষ্টি স্তব্ধ হইয়া গিয়াছে; বিশ্ব-ব্রহ্মাণ্ড চলিতেছে না। অনন্ত নীলাকাশে নক্ষত্রপুঞ্জ স্থির।

সহসা তাহার জর্জের কথা মনে পড়িয়া গেল। জর্জ বলিয়াছিল যে, তাহার সময় সাধারণ মানুষের হিসাব অনুযায়ী চলে না, তাহা অনন্তকাল প্রসারিত; এক মুহূর্ত্তেই সে পৃথিবীর সর্ব্বত্র পরিভ্রমণ করিতে পারে। সে সভয়ে বুঝিতে পারিল যে, সে যে ভাবিয়াছে সে এক রাত্রি ও এক দিন পথ চলিয়াছে, মানুষের হিসাবে হয়তো তাহা এক নিমেষের ব্যাপার!

শৈশবে সে একজন লোকের সম্বন্ধে গল্প শুনিয়াছিল, সে নাকি একবার স্বর্গে বেড়াইয়া আসিয়াছিল। ফিরিয়া আসিয়া সে বলিয়াছিল যে, স্বর্গে একশত বৎসর মানুষের ঠিক একদিনের মত কাটিয়া যায়।

হয়তো মৃত্যুযানের চালকেরও এক দিন মানুষের সহস্র বৎসরের সমান। জর্জের প্রতি সহানুভূতিতে আবার তাহার চিত্ত ভরিয়া উঠিল। সে ভাবিল, জর্জ যে মুক্তি চাহিবে ইহাতে আর আশ্চর্য্য কি! বেচারাকে বহু বৎসর এই ভয়ঙ্কর গাড়ি চালাইতে হইয়াছে।

একটা খাড়া পাহাড়ের গা বাহিয়া গাড়ি চালাইয়া উঠিতে উঠিতে তাহারা দেখিতে পাইল যে, আর একজন কেহ তাহাদের অপেক্ষাও মন্থর-গতিতে পথ চলিতেছে এবং তাহারা অবিলম্বে তাহাকে ধরিয়া ফেলিবে।

পথ চলিতেছিল জরাগ্রস্ত, বয়সভারে ন্যুব্জ এক বৃদ্ধা। সে একটা মোটা শক্ত লাঠির উপর ভর দিয়া রাস্তা অতিবাহন করিতেছিল এবং তাহার দুর্ব্বলতা সত্ত্বেও এমন একটা ভারি বোঝা বহন করিতেছিল যে, তাহার ভারে সে এক পাশে ঝুঁকিয়া পড়িয়াছিল।

বৃদ্ধা পথ ছাড়িয়া দিল; মনে হইল মৃত্যুশকটকে প্রত্যক্ষ করিবার ক্ষমতা তাহার আছে। গাড়িখানি যখন তাহার সম্মুখে আসিয়া উপস্থিত হইল, তখন সে রাস্তার এক পার্শ্বে স্থিরভাবে দাঁড়াইয়া রহিল। তাহার পরেই গাড়ির সঙ্গে সঙ্গে যাইবার জন্য সে পূর্ব্বাপেক্ষা দ্রুতগতিতে চলিতে আরম্ভ করিল। পথ চলিতে চলিতে গাড়িখানি কিরূপ, তাহা নির্ণয় করিবার জন্য সেটিকে বিশেষভাবে লক্ষ্য করিতে লাগিল।

স্বচ্ছ জ্যোৎস্নায় শীঘ্রই সে আবিষ্কার করিল যে, যানবাহী ঘোড়াটি একচক্ষু ও বৃদ্ধ, তাহার সাজ খণ্ড খণ্ড দড়ি ও বার্চগাছের নমনীয় শাখাগ্র-ভাগ দিয়া বাঁধা, গাড়িখানি জীর্ণ এবং চাকা দুইটির অবস্থা এমন যে সদাসর্ব্বদাই ভয় হয় কখন সেগুলি খুলিয়া পড়িয়া যাইবে।

আরোহীরা তাহার কথা শুনিতে পাইবে কি না সে সম্বন্ধে বৃদ্ধার কোনও খেয়াল ছিল না; সে নিজের মনে বিড়বিড় করিয়া বলিল, এই প্রকারের গাড়ি-ঘোড়া লইয়া যে কেহ বাহির হইতে পারে, এটা অত্যন্ত আশ্চর্য্য বোধ হইতেছে। আমি ভাবিতেছিলাম যে আমাকে গাড়িতে

উঠাইয়া কিছুদূর পৌছাইয়া দিতে বলিব, কিন্তু ঘোড়া বেচারা যথাশক্তি টানিয়া কোন রকমে অগ্রসর হইতেছে দেখিতেছি, তাহার উপর আমি উঠিলেই হয়তো গাড়িটি ভাঙিয়া পড়িবে।

তাহার কথা শেষ হইতে না হইতেই জর্জ নিজের আসন হইতে ঝুঁকিয়া পড়িয়া গাড়ির ও ঘোড়ার অশেষ প্রশংসাবাদ করিতে শুরু করিল; বলিল, "গাড়ি ঘোড়া তুমি যত মন্দ ভাবিতেছ, ততটা মন্দ নহে। উত্তালতরঙ্গসঙ্কুল গম্ভীরনাদী সমুদ্রের উপর দিয়া আমি এই গাড়ি চালাইয়া গিয়াছি। তুফানে বড় বড় জাহাজ ডুবিয়া গিয়াছে, কিন্তু আমার গাড়ির কিছুই করিতে পারে নাই।" শুনিয়া বৃদ্ধা কিছু হতবুদ্ধি হইল। ভাবিয়া ঠিক করিল শকটচালক তাহার সহিত রহস্য করিতেছে, সুতরাং সেও অবিলম্বে ঢিলটির বদলে পাটকেলটি মারিতে ছাড়িল না।

বলিল, "বোধ হয় এমন কতকগুলি লোক আছে, যাহারা স্থলপথ অপেক্ষা তরঙ্গসঙ্কুল সমুদ্রেই ভাল গাড়ি চালাইতে পারে; তাহাদের স্থলপথে অগ্রসর হইবার পক্ষে যে বিশেষ সুবিধা হয় না, আমার এই রকম ধারণা।"

চালক উত্তর করিল, "আমি খনির গভীর গহ্বর দিয়া পৃথিবীর অন্ত্রমধ্যে প্রবেশ করিয়াছি, কিন্তু আমার ঘোড়া মোটেই হোঁচট খায় নাই। চতুর্দ্দিকে অগ্নিপরিবেষ্টিত প্রজ্বলিত নগরের মধ্য দিয়া গাড়ি লইয়া গিয়াছি; কোন অগ্নি নির্ব্বাপকই সেই নিবিড় ধূম্রজাল ও প্রচণ্ড অগ্নির মধ্যে প্রবেশ করিতে কোনদিনই সাহস করে নাই, কিন্তু আমার ঘোড়া বিন্দুমাত্রও না ভড়কাইয়া সেই আগুনের মধ্য দিয়া চলিয়া গিয়াছে।"

বৃদ্ধা জবাব দিল, "কোচোয়ান ভায়া, তুমি বোধ হয় একজন বুড়ীর সহিত রহস্য করিবার লোভ সামলাইতে পারিতেছ না।"

শকটচালক বৃদ্ধার কথায় কর্ণপাত না করিয়া বলিতে লাগিল, "কখন কখন নিজের কার্য্যে আমাকে এমন এমন পর্ব্বতশিখরে আরোহণ করিতে

হইয়াছে, যেখানে পথের রেখামাত্র নাই, কিন্তু আমার অশ্ব পর্ব্বত-প্রাচীর এবং গভীর খাদ লঙ্ঘন করিয়া সেই সব দুর্গম স্থানে গিয়াছে। অথচ তাহাতে আমার গাড়িখানির কিছুমাত্র ক্ষতি হয় নাই। এমন এমন জলাভূমির উপর দিয়া আমাকে গমনাগমন করিতে হইয়াছে, যে সকল জলাভূমিতে এমন কোন কঠিন স্থান নাই, যাহা একটি শিশুরও ভার বহন করিতে সক্ষম। মনুষ্যপ্রমাণ উচ্চ তুষাররাশির মধ্য দিয়াও আমাকে যাইতে হইয়াছে, কিন্তু কোন কিছুই আমার গতির পথে বাধা জন্মাইতে পারে নাই। সুতরাং গাড়ি ও ঘোড়া সম্বন্ধে ক্ষুব্ধ হইবার কোন কারণই নাই।"

বৃদ্ধা তাহার কথা স্বীকার করিয়া লইয়া বলিল, "বেশ বেশ, তাহাই যদি হয় তাহা হইলে এই গাড়ি-ঘোড়া লইয়া যে তুমি সন্তুষ্ট হইবে, তাহাতে আর আশ্চর্য্য কি! তুমি দেখিতেছি একটা রীতিমত বড়লোক, তোমার যখন এমন গাড়ি-ও-ঘোড়াভাগ্য!"

শকটচালক গম্ভীর ও গাঢ় কণ্ঠে বলিল, "আমি সেই শক্তিমান পুরুষ যাহার সমগ্র মানবজাতির উপর অবাধ কর্ত্তৃত্ব। তাহারা বিশাল সৌধে, কিংবা কদর্য্য অন্ধকার ঘরে, যেখানেই বাস করুক না কেন সকলকেই আমি আমার শাসনাধীনে লইয়া আসি। আমিই আজীবন-দাসকে তাহার দাসত্ব-শৃঙ্খল হইতে মুক্তি দিই। আমিই রাজা-মহারাজাকে তাহাদের সিংহাসন হইতে বলপূর্ব্বক নামাইয়া লইয়া আসি। এমন কোন সুরক্ষিত নগর-নগরী নাই, যাহার উচ্চ প্রাচীর আমি লঙ্ঘন করিতে পারি না; মানুষ এমন কোন গভীর তত্ত্বজ্ঞানের অধিকারী নয় যাহা দ্বারা আমার দুর্ব্বার গতি রোধ করিতে পারে। আমিই নিজেদের সুখ-সমৃদ্ধির তপ্তনীড়ে নিশ্চিন্ত লোকদের বিষম আঘাত করি, আবার আমিই দুঃখভারে নিপীড়িত দুর্ভাগাদের প্রভূত ধনসম্পত্তির অধিকারী করি।"

বৃদ্ধা হাসিতে হাসিতে বলিল, "আমি কি পূর্ব্বেই বলি নাই যে, আমার একজন খুব জাঁদরেল লোকের সহিত দেখা হইয়াছে। তা তুমি যখন এত বড় বাহাদুর এবং তোমার গাড়ি যখন এতই সুন্দর, তখন তুমি বোধ হয় তোমার গাড়িতে আমাকে উঠাইয়া লইতে আপত্তি করিবে না। আমি নূতন বর্ষ উপলক্ষে আমার একটি কন্যার বাড়ি যাইতেছিলাম, কিন্তু আমার রাস্তা ভুল হইয়াছে এবং বোধ হয় আমাকে সমস্ত রাত্রিটাই রাজপথে কাটাইতে হইবে, যদি না তুমি অনুগ্রহ করিয়া আমাকে সাহায্য কর।"

শকটচালক উচ্চকণ্ঠে উত্তর দিল, "না না, আমাকে ইহার জন্য অনুরোধ করিও না, আমার গাড়ি অপেক্ষা পদব্রজেই তুমি অধিক সুখে যাইবে।"

বৃদ্ধা বলিল, "এ কথাটা তুমি ঠিক বলিয়াছ। আমার মনে হয় আমাকে বহন করিতে হইলে তোমার ঘোড়া হোঁচট খাইয়া পড়িয়া যাইবে। কিন্তু সে যাহা হউক, তোমার গাড়ির পশ্চাদভাগে আমি আমার বোঝাটা রাখিতে চাই। তুমি বোধ হয় আমাকে এইটুকু সাহায্য করিবে।"

বৃদ্ধা উত্তর কিংবা অনুমতির অপেক্ষা না করিয়াই বোঝাটি নামাইয়া গাড়ির তলদেশে স্থাপন করিল। কিন্তু বোঝাটি এমন নিরালম্বভাবে মাটিতে পড়িয়া গেল, যেন বোধ হইল উহাকে সে উর্দ্ধগামী ধূমরাশি কিংবা চলমান কুজ্ঝটিকার উপরে সংস্থাপন করিয়াছিল।

বোধ হয় সঙ্গে সঙ্গেই শকটখানিও তাহার দৃষ্টিপথ হইতে অন্তর্হিত হইল, কারণ সে চালকের সহিত কথোপকথন ও রহস্য করিবার কোন চেষ্টাই না করিয়া হতবুদ্ধির মত দাঁড়াইয়া ক্রমাগত কাঁপিতে লাগিল।

কিন্তু এই কথোপকথনের ফলে জর্জের প্রতি হলমের সহানুভূতি

বৃদ্ধি হইল। সে মনে মনে বলিল, "নিশ্চয়ই জর্জকে অনেক দুঃখ কষ্ট বাধা-বিপত্তি অতিক্রম করিতে হইয়াছে। উহার যে এত পরিবর্ত্তন হইয়াছে তাহাতে আশ্চর্য্য হইবার কিছু নাই।"

## সপ্তম পরিচ্ছেদ

### মৃত্যু-বেদনা

সেই অনন্ত অন্ধকারে তাহারা যেন নিরুদ্দেশযাত্রা করিয়াছিল। ডেভিড মূর্চ্ছাপন্নের মত স্থির হইয়া পড়িয়া জর্জের ও আপনার অদৃষ্ট চিন্তা করিতে লাগিল। গাড়িখানি একটি সুবৃহৎ অট্টালিকার সম্মুখে আসিয়া থামিতেই তাহার চমক ভাঙিল। একটি প্রশস্ত কক্ষে জর্জ তাহাকে লইয়া গেল। সেই ঘরের জানালাগুলি প্রায় ছাদসংলগ্ন; প্রত্যেকটি অর্গলবদ্ধ। স্তিমিত-আলোকে শ্রীহীন দেওয়ালগুলি কেমন যেন ভয়ঙ্কর দেখাইতেছিল; কোথায়ও কারুশিল্পের চিহ্নমাত্র নাই। দেওয়ালের ধারে ধারে খাটিয়ার উপর সারি সারি শয্যা সজ্জিত, একটি ছাড়া সকলগুলিই শূন্য পড়িয়া আছে। তীব্র ঔষধের গন্ধ নাকে আসিতে লাগিল। একটি শয্যায় আকণ্ঠ আবৃত কে একজন শয়ন করিয়া—সম্ভবত কোনও রোগী; কারারক্ষীর পোশাক-পরিহিত এক ব্যক্তি শয্যাপার্শ্বে স্থির হইয়া বসিয়া আছে। ডেভিড বুঝিতে পারিল, সে কোনও কারাগারের হাসপাতাল-গৃহে প্রবেশ করিয়াছে।

রোগীর বয়স বেশি হইবে না, তাহার শীর্ণ ক্লান্ত মুখের উপর দৃষ্টি পড়িতেই ডেভিড তাড়িতাহতের ন্যায় চমকিয়া উঠিল। মুহূর্ত্ত পূর্ব্বে জর্জের প্রতি তাহার চিত্ত আর্দ্র হইয়া উঠিতেছিল—সহসা তাহার পরিবর্ত্তন ঘটিল। নিদারুণ ক্রোধে তাহার অন্তর ভরিয়া গেল, ক্ষুধিত শার্দ্দূলের মত সে যেন এখনই জর্জের উপর ঝাঁপাইয়া পড়িবে। সে

চীৎকার করিয়া বলিয়া উঠিল, "এখানে তোমার কি প্রয়োজন জর্জ? ওই শয্যাশায়িত ব্যক্তির কোনও অনিষ্ট যদি তুমি কর তাহা হইলে আমাকেও চিরশত্রু করিবে। সাবধান, এখান হইতে ফিরিয়া চল।"

মৃত্যুদূত ডেভিডের এই উচ্ছ্বাসে বিন্দুমাত্র বিচলিত হইল না, ব্যথিত দৃষ্টি লইয়া তাহার দিকে চাহিল মাত্র। "ডেভিড, উহাকে দেখিবার পূর্ব্ব পর্য্যন্ত আমি জানিতাম না, কাহার নিকট আসিয়াছি—"

"বেশ, এখন ফিরিয়া চল, নতুবা—"

তাহার কথা শেষ হইবার পূর্ব্বেই মৃত্যুদূত ইঙ্গিত করিয়া তাহাকে নিষেধ করিল। তাহার অনলবর্ষী দৃষ্টির তীব্রতায় ডেভিড সঙ্কুচিত ও ভীত হইয়া ক্ষান্ত হইল; অন্তরের ক্রোধ দারুণ ভয়ে রূপান্তরিত হইল।

জর্জ বলিল, "স্বাধীন ইচ্ছার অধিকার আমাদের নাই, ডেভিড্—নির্ব্বিবাদে হুকুম তামিল করিয়া আমাদের চলিতে হইবে। শান্তভাবে সব দেখিয়া যাও, কিছু আদেশ করিও না।"

মস্তকের আবরণ টানিয়া জর্জ স্থির হইয়া অপেক্ষা করিতে লাগিল। নিরুপায় ডেভিড হল্‌ম্ শুনিল, কারাগারের নিস্তব্ধতা ভঙ্গ করিয়া রোগী কারারক্ষীর সহিত আলাপ করিতেছে। সে কান পাতিয়া রহিল।

"দেখ কোতোয়াল সাহেব, তোমার কি মনে হয় আমি আবার ভাল হব?" তাহার কণ্ঠ ক্ষীণ ও দুর্ব্বল, কিন্তু অবসাদ বা ব্যথার চিহ্নমাত্র তাহাতে ছিল না।

কারারক্ষী একটু ইতস্তত করিয়া দয়ার্দ্র কণ্ঠে বলিল, "নিশ্চয়ই হল্‌ম, তুমি ভাল হবে বইকি, মনে একটু জোর এনে এই জ্বরটাকে ঝেড়ে ফেলে দাও—সব ঠিক হয়ে যাবে।"

"না না, জ্বরের কথা নয় কোতোয়াল সাহেব, তোমার কি মনে হয় আমি জেলের বাইরে যেতে পারব? মানুষ-খুনের দায়ে কয়েদ হ'লে কেউ কি কখনও ছাড়া পায়? ছাড়া পেলেও সমাজে ঠাঁই পায়?"

"পায় বইকি, হল্‌ম—তা ছাড়া তুমিই তো বল বাইরে অন্তত এক জায়গায়ও তোমার আশ্রয় মিলবে।"

বন্দীর মুখ এক অপূর্ব হাসিতে উদ্ভাসিত হইয়া উঠিল।

"ডাক্তার আজ আমাকে দেখে কি বললেন?"

"কিছু ভয় নেই হল্‌ম, আর কোনও বিপদ নেই। ডাক্তার শুধু বললেন, 'আহা বেচারাকে যদি জেলের বাইরে নিয়ে যাওয়া যায় ও এখুনি সেরে উঠবে'।"

রোগী দুই বাহু মেলিয়া ধীরে ধীরে নিশ্বাস লইতে লইতে বলিল, "ও! এই জেলের বাইরে।"

"দেখ, ডাক্তার আমার কাছে প্রায়ই যা বলে আমি তাই তোমাকে বলছি, তুমি যেন আবার গত বারের মত পালিয়ে জেলের বাইরে যেতে চেয়ো না—তাতে তোমার কয়েদ আরও বাড়বে বই তো না।"

"সে ভয় নেই কোতোয়াল সাহেব, আমি এখন চালাক হয়েছি। আমি খালি ভাবছি, শেষ হয়ে যাক এই পর্ব্বটা, আবার নূতন ক'রে জীবন গ'ড়ে তুলি—আবার ভাল হই।"

অন্যমনস্ক কারারক্ষী গম্ভীর কণ্ঠে বলিয়া উঠিল, "হাঁ, নতুন জীবন গড়তে হবে।"

ডেভিড হল্‌ম ভ্রাতার এই ব্যাকুলতা আর সহ্য করিতে পারিতেছিল না; উদ্বেলিত বক্ষে ভ্রাতার মৃত্যুবেদনা প্রত্যক্ষ করিয়া তাহার বুকের ভিতরটা জ্বালা করিয়া উঠিল। হায় রে, ফুলের মত শুভ্র ছিল যে সুন্দর সরল হাস্যলাস্যময় কিশোর বালক, তাহার এ দুর্দ্দশা কে করিল; মৃত্যুমুখে তাহাকে ঠেলিয়া দিল কে!—এই ভয়াবহ কারাগার!—ডেভিড আর সহিতে পারিল না।

রোগীর আজ যেন কথার বিরাম ছিল না। "দেখ কোতোয়াল সাহেব, তুমি কি—" কারারক্ষীর মুখে একটু বিরক্তির ভাব লক্ষ্য করিয়া সে কথা

